# সূরা - ৬২

## সম্মেলন

(আল্‌-জুমু'আহ্‌, :৯)

**মদীনায় অবতীর্ণ**

*আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।*

### পরিচ্ছেদ - ১

১ মহাকাশমণ্ডলে যা-কিছু আছে ও যে কেউ আছে পৃথিবীতে তারা আল্লাহ্‌র মহিমা জপতপ করে,— যিনি মহারাজাধিরাজ, পরম পবিত্র, মহাশক্তিশালী, পরমজ্ঞানী।

২ তিনিই সেইজন যিনি নিরক্ষরদের মধ্যে, তাদেরই মধ্যে থেকে, একজন রসূল দাঁড় করিয়েছেন, তিনি তাদের কাছে পাঠ করছেন তাঁর নির্দেশাবলী, আর তিনি তাদের পবিত্র করেছেন, আর তিনি তাদের শিক্ষা দিয়েছেন ধর্মগ্রন্থ ও জ্ঞানবিজ্ঞান, যদিও এর আগে তারা তো ছিল স্পষ্ট বিভ্রান্তিতে,—

৩ আর তাদের মধ্যে থেকে অন্যান্যদের যারা এখনও তাদের সঙ্গে যোগ দেয় নি। আর তিনি মহাশক্তিশালী, পরমজ্ঞানী।

৪ এইটিই আল্লাহ্‌র অনুগ্রহ-প্রাচুর্য,— এটি তিনি দান করেন যাকে তিনি ইচ্ছা করেন। আর আল্লাহ্‌ বিরাট করুণাভাণ্ডারের অধিকারী।

৫ যাদের তওরাতের ভার দেওয়া হয়েছিল, তারপর তারা তা অনুসরণ করে নি, তাদের দৃষ্টান্ত হচ্ছে গাধার মতো, যে গ্রন্থরাজির বোঝা বইছে। কত নিকৃষ্ট সে-জাতির দৃষ্টান্ত যারা আল্লাহ্‌র নির্দেশাবলী প্রত্যাখ্যান করে। আর আল্লাহ্‌ অন্যায়াচারী জাতিকে সৎপথে চালান না।

৬ বলো— "ওহে যারা ইহুদী মত পোষণ কর! যদি তোমরা মনে কর যে লোকজনকে বাদ দিয়ে তোমরাই আল্লাহ্‌র বন্ধুবান্ধব, তাহলে তোমরা মৃত্যু কামনা করো, যদি তোমরা সত্যবাদী হও।"

৭ কিন্তু তাদের নিজেদের হাত যা আগবাড়িয়েছে সেজন্য তারা কখনো তা কামনা করবে না। আর আল্লাহ্‌ অন্যায়াচারীদের সম্বন্ধে সম্যক জ্ঞাতা।

৮ বলো— "আলবৎ মৃত্যু, যা থেকে তোমরা পালাতে চাও, তা কিন্তু তোমাদের সাক্ষাৎ করবেই, তারপর তোমাদের পাঠানো হবে অদৃশ্যের ও দৃশ্যের পরিজ্ঞাতার কাছে, তখন তিনি তোমাদের জানিয়ে দেবেন কি তোমরা করতে।"

### পরিচ্ছেদ - ২

৯ ওহে যারা ঈমান এনেছ! যখন জুমু'আর দিনে নামাযের জন্য আহ্বান করা হয় তখন তোমরা আল্লাহ্‌র স্মরণে তাড়াতাড়ি করবে ও বেচা-কেনা বন্ধ রাখবে। এইটিই হচ্ছে তোমাদের জন্য শ্রেয়, যদি তোমরা জানতে।

১০ তারপর যখন নামায শেষ হয়ে যায় তখন তোমরা দেশে ছড়িয়ে পড়ো এবং আল্লাহ্‌র করুণাভাণ্ডার থেকে অন্বেষণ করো, আর আল্লাহ্‌কে প্রচুরভাবে স্মরণ করো, যাতে তোমাদের সফলতা প্রদান করা হয়।

১১ কিন্তু যখন তারা পণ্যদ্রব্য অথবা ক্রীড়া-কৌতুক দেখতে পায় তখন তারা সেদিকে ভেঙ্গে পড়ে এবং তোমাকে দাঁড়ানো অবস্থায় ফেলে রাখে। তুমি বলো— "আল্লাহ্‌র কাছে যা রয়েছে তা ক্রীড়া-কৌতুকের চেয়ে ও ব্যবসা-বাণিজ্যের চেয়েও উত্তম! আর জীবিকাদাতাদের মধ্য আল্লাহ্‌ই সর্বশ্রেষ্ঠ।"